# পঞ্চবিংশ অধ্যায়

## শৈশব ও কৈশোরের কয়েকটি সমস্যা

**বুড়ো আঙ্গুল চোষা** (Thumb sucking)—চোষা (sucking) মানব শিশুর সহজাত প্রবৃত্তি। মাতৃস্তন্য পানে এই প্রবৃত্তির স্বাভাবিক পরিণতি। এতেই শিশু পায় তার জীবনপ্রদ খাদ্য ও গভীরতম তৃপ্তি। যেখানে মায়ের বুকে যথেষ্ট দুধ থাকে না, সেখানে শিশু বিকল্প সান্ত্বনা হিসাবে বুড়ো আঙ্গুল চোষে। এ অভ্যাসটি এক বছর বয়সের মধ্যেই হয়।১ যে সব শিশু মাতৃস্তন্যে বঞ্চিত ও বোতলে দুধ খেতে অভ্যস্ত তাদের মধ্যে অভ্যাসটি বেশী দেখা যায়।২ এ অভ্যাসটি অল্পদিনের মধ্যেই গঠিত হয়ে যায় এবং অনেক শিশু রাত্রিতেও ঘুমের মধ্যে আঙ্গুল চোষে।

একেবারে ছোট শিশুর মধ্যে এ অভ্যাস চিন্তার কারণ নয়। বোধ হয় সমস্ত শিশুই মাঝে মাঝে মায়ের বুকের পরিবর্ত্তে নিজের হাতের আঙ্গুল চোষে। এটা যে ক্ষুন্নিবৃত্তির জন্যে করে তা নয়। চোষার মধ্যেই সে কোন বিশেষ পরিতৃপ্তি পায়। মায়ের বুকের স্নেহময় স্পর্শ শিশু আকাঙ্ক্ষা করে—এটা তার অনুভূতির জীবনের একটি গভীর প্রয়োজন মেটায়। প্রথম ছ'মাস পর্য্যন্ত শিশু প্রত্যেকবার মায়ের দুধ (বা বোতল) অন্ততঃ কুড়ি মিনিট চোষে।৩ যদি মায়ের বুকে দুধ অতিরিক্ত থাকে বা বোতলের চুষির ফুটো বড় থাকে তা হ'লে অল্প সময়েই শিশুর পেট ভরে যায়, কিন্তু সে অতৃপ্ত থেকে যায়। এ অতৃপ্তির প্রকাশই অনেক সময়ে দেখা যায়। প্রথম ছ'মাস যে সব শিশু মায়ের বুকের দুধ খেয়ে এবং আদর পেয়ে তৃপ্ত হয় তারা সাধারণতঃ আঙ্গুল চোষার প্রয়োজন বোধ করে না। একবার অভ্যাসটি গঠিত হয়ে গেলে, যথেষ্ট খাদ্য পেলেও শিশু আঙ্গুল চোষে। খুব শৈশবে চোয়ালের হাড় নরম থাকে এবং আঙ্গুল চোষার অভ্যাস বেশী হলে শিশুর মুখ ছুঁচলো হয়ে যায় দাঁতের মাড়িও সরে যায়।৪ অধিকাংশক্ষেত্রে দু'বছরের সময় ঐ অভ্যাস দূর হয়ে যায়। শিশু তখন অধিকতর

---

1. Skinner of Harriman.—Child Psychology. P. 45.
2. Dr. Benjamin Spock. Baby & Child care. P. 334
3. Skinner & Harriman, Child Psychology. P, 45
4. Bowley The Natural Development of the child. P, 23

খাদ্য পায়, তার মন অন্য নানা ক্রিয়ায় উৎসুক হয়। কাজেই সে আর আঙুল চুষে সান্ত্বনা খোঁজে না।

তিন চার বৎসর বা তার বেশী বয়সের ছেলে মেয়ে যারা আঙুল চোষে তাদের দিকে দৃষ্টি দেওয়া আবশ্যক। তাদের জীবনে অতৃপ্তি আছে এটা বোঝা যায়। সম্ভবতঃ মার আদর এ শিশু যথেষ্ট পায়নি। তাই অতি শৈশবের এ জৈব ক্রিয়ায় সে ফিরে যাচ্ছে এবং তার মধ্যে নিজের অতৃপ্তির সান্ত্বনা খুঁজছে। অনেক সময় মায়েরা এ সব শিশুদের বুড়ো আঙুলে তেতো বা ঝাল মাখিয়ে দেন বা ধাতব আঙুল-ঢাকা পরিয়ে এ অভ্যাস দূর করতে চেষ্টা করেন। এতে কখনো কখনো ফল হলেও ডাক্তার ও মনোবিজ্ঞানীরা এর বিরোধী। ৪ এতে শিশুর অতৃপ্তি ও স্নায়বিক অস্বস্তি অনেক সময় বাড়িয়েই দেওয়া হয়। একেবারে শৈশবে এ অভ্যাস যাতে না হয় সেদিকে দৃষ্টি রাখা উচিত। একবার অভ্যাস হয়ে গেলে ছাড়ানো কষ্টকর। শিশুর পরিবেশ যাতে স্নেহ পরিপূর্ণ হয়, মায়ের আদরে তার যেন কমতি না হয়, পেট ভরে যাতে সে দুধ পায় আর তার উপযুক্ত নানা বিষয়ে তার বিকাশ যাতে সুস্থ ও স্বাভাবিক ভাবে হয় সে দিকে লক্ষ্য রাখা দরকার।

**তোৎলামী** (Stammering)—তোৎলামী হচ্ছে কথা আটকে আটকে যাওয়া। সাধারণতঃ আট বছরের আগেই এ দোষটি দেখা দেয় এবং শতকরা নব্বুই বা তারো বেশী সংখ্যক শিশুদের তোৎলামী বিনা চিকিৎসায়ই সেরে যায়। মেয়েদের চেয়ে ছেলেদের মধ্যে এদোষটি বেশী দেখা যায়।৫

এর বহু কারণ থাকতে পারে। এ দোষ সম্ভবতঃ কিছুটা পরিমাণ বংশগত। মস্তিষ্কে বাক্য উচ্চারণ কেন্দ্রে কোন আঘাত বা অসুস্থতাও এর জন্য দায়ী হতে পারে। ভারী জিহ্বা এর জন্যে দায়ী, এমন কথা কেউ কেউ বলেন। প্রসিদ্ধ বক্তা ডেমোস্থিনিস্ বাল্যে তোৎলা ছিলেন। তিনি সংকল্প করলেন তোৎলামী সারাতে হবে, তাই তিনি নাকি সর্ব্বদা জিবের উপর পাথরের নুড়ি রাখতেন। মস্তিষ্কের বাম গোলার্দ্ধ (যা দেহের সমস্ত ডান দিকের অঙ্গাদি চালনা করে), দক্ষিণ গোলার্ধে তার আধিপত্য (dominance) স্থাপনে সম্পূর্ণ সক্ষম না হলেও এটা হতে পারে। ৬

অধিকাংশ মনোবিজ্ঞানী একথা মনে করেন যে শিশুর অনুভূতিগত

5. Syecch pathology in L. E' Travie Handbook of child Psychology.
6. Skjnner & Harriman Child Psychology. P. 833

কোন অস্বস্তি বা অশান্তি তার তোৎলামীর একটা প্রধান হেতু। এটা দেখা যায়, যে সব ছেলেরা ভীতু ও আত্মসচেতন তাদের মধ্যেই তোৎলার সংখ্যা বেশী। ভয় পেলে, ক্ষেপে গেলে, ঘাবড়ে গেলে তোৎলামী বাড়ে।৭ তোৎলারা সব কথাই যে আটকে যায় তা নয়। এক একজন এক একটা কথায় বেশী আটকে যায়। ডাঃ স্পক্ এর মতে দু'তিন বৎসর বয়সের সময়, যখন শিশু কিছু কিছু কথা শিখেছে অথচ সব মনের ভাব প্রকাশের পক্ষে তার ভাষার পুঁজি যথেষ্ট নয় তখন যে আকুলি বিকুলি, তা অনেক সময় তোৎলামীর কারণ। তার পাওনা আদরে কম পড়ছে এমন মানসিক অশান্তি বা ঈর্ষা শিশুর তোৎলামী-রূপে আত্মপ্রকাশ করতে পারে। একটি ছোট শিশুর তোৎলামী সুরু হ'ল, যেদিন তার ছোট্ট নতুন আর একটি বোনকে নিয়ে মা হাসপাতাল থেকে ফিরে এলেন। বাবা বাড়ীতে হঠাৎ খুব ধমক ধামক করেছেন এর পরেই আর একটি শিশুর তোৎলামী সুরু হ'ল। মা হয়তো খুকুর বাহাদুরী দেখাবার জন্যে খুকুকে নূতন একদল অতিথির সামনে সদ্য-শেখা কবিতা আবৃত্তির জন্য দাঁড় করিয়ে দিলেন, হয়তো তার পরেই সুরু হ'ল খুকুর তোৎলামী।৮ ৯অনেক মনোবিজ্ঞানীর মতে বেঁয়ে বা ন্যাটা ছেলেদের জোর করে অভ্যাস পরিবর্তন করিয়ে ডান হাতে কাজ করাতে চেষ্টা করালে তোৎলামী দেখা যায়। অনেকে মনে করেন বেঁয়ে হওয়ারই একটা প্রধান কারণ শিশুর জীবনে মানসিক অশান্তি বা স্নেহের অভাব।

যদিও এটা খুব মারাত্মক দোষ নয় তথাপি তোৎলাকে বন্ধুবান্ধবেরা অনেক সময় ক্যাপায়। যারা অভিমানী তারা এর ফলে সমবয়সীদের সঙ্গ এড়ায়, বিমর্ষ হয়ে পড়ে, এটা তাদের ব্যক্তিত্বস্ফুরণের পরিপন্থী, এতে বুদ্ধির দিক থেকেও তারা কখনো কিছুটা পিছিয়ে পড়ে।

তোৎলামীর লক্ষণ দেখা দেলেই পিতামাতার সতর্ক হওয়া উচিত। শিশুর শারীরিক কোন কারণে এটা হয়ে থাকলে বিশেষ করে ডাক্তারের পরামর্শ নেওয়া দরকার হতে পারে। সর্ব্বক্ষেত্রেই শিশুর পরিবেশে অশান্তি, উদ্বেগ ও উত্তেজনার কারণ অনুসন্ধান করে তা দূর করা প্রয়োজন। পিতামাতা, শিক্ষক, ভাই বোন বন্ধুদের কাছে স্নেহ ও সহানুভূতি পেলে সহজেই এটা সেরে যেতে পারে। কিন্তু বাপ-মা এর জন্যে অতিরিক্ত চিন্তা-ভাবনা করলে তাও

7 A. Bowley. The Natural Development of the Child. P. 186.

8 Benjamin Spock Baby & child care P. 213

9. A. W. Oates Left-handedness in relation to Speech defects.

ভাল নয়। এটা শিশুর উপর প্রতিকূল প্রভাব বিস্তার করে। তার সঙ্গে স্বাভাবিক ব্যবহার করা দরকার, তার ত্রুটির জন্যে অতিরিক্ত দয়া দেখালেও, শিশু মনে মনে বিরক্ত হয়। শিশুর দেহ মনের সমস্ত বৈকল্যের চিকিৎসার বেলায়ই পিতামাতা ও শিক্ষকের একথা স্মরণ রাখা ভাল যে স্বচ্ছ বুদ্ধি-মার্জিত সহানুভূতি শিশু শিক্ষার ক্ষেত্রে সব চেয়ে প্রয়োজনীয় উপাদান।

**নখ কামড়ানো** (Nail biting)—স্কুলের নীচু ক্লাসে কোন কোন ছেলেমেয়ে নিশাহারা হলে নখ কামড়ায়। কখনো কখনো এর ফলে নখে ঘা হয়ে যায়। কোন কোন ছেলেমেয়ে বিষম রেগে গেলে বা ভয় পেলে মাথা ঠোকে (head hanging) বা নিজের গায়ের চামড়া খোটে। এ সবই অনুভূতির জীবনে অস্বস্তি বা অসন্তোষের লক্ষণ। হয়তো বাপ মা বা শিক্ষক মারধোর করেন, জোরে গালাগালি করেন এতে শিশু নিজের উপর ভরসা হারিয়ে ফেলে, অসহায় বোধ করে। কখনো কখনো বদরাগী শিক্ষক বা পিতামাতার উপর শোধ তুলবার আকাঙ্ক্ষাটা নিজের উপর পীড়ন দ্বারাই পরোক্ষভাবে মেটায়।১১ কখনো কখনো এমনি করেই সে হয়তো দৃষ্টি আকর্ষণ করতে চায় তার স্নেহবঞ্চিত হৃদয়ের অভিযোগ জানায়।

বোঝা শক্ত নয়, এর চিকিৎসা হচ্ছে শিশুর জীবনে, ভয় রাগ বা অশান্তির কারণটি খোঁজ করা। শাস্তি দিয়ে তা দূর করার ফল বরং উল্টো হয়। যে সব ছেলের এ অভ্যাস আছে তাদের ভয়ের গল্প পড়তে না দেওয়া, ভয়ের ছবি না দেখতে দেওয়া উচিত। মেয়ের বেলায়, তাকে আদর করে সুন্দর নেইল পলিশ ইত্যাদির সেট্ উপহার দিলে উপকার হতে পারে। পলিশ দিলে তার হাত সুন্দর দেখায়, মানুষে প্রশংসা করে, এ দেখলে আর সে নখ কামড়ে হাতের চেহারা কুশ্রী করবে না।১২

**শয্যামূত্র** (Enuress or bedwetting)—একেবারে বাচ্চারা দু তিন বৎসর পর্য্যন্ত বিছানায় মোতেই। প্রস্রাবটা ধরে রাখাটাও শিক্ষা সাপেক্ষ। ছোট শিশু সেটা আয়ত্ত করতে পারে না। তবে বিছানা ভিজে গেলে ঠাণ্ডা লাগে, শোবার আরাম নষ্ট হয়, মা বিরক্ত হন এ কথা অস্পষ্টভাবে শিশু বোঝে। আর অনেক মাই ছোট বয়স থেকেই বিছানার বাইরে নির্দিষ্ট সময় পরে পরে শিশুকে প্রস্রাব করান। এ সব থেকে অভ্যাসটা অধিকাংশ শিশুই আয়ত্ত

10 Psychology—Skinner & Harriman P. 193:

11 Bowley The Natural Development of the Child—P. 64-65

12 Dr. B. Spock—Baby and Child care P. 295.

করে ফেলে আর একটু বড় হলে বিছানায় মুতলে সবাই ঠাট্টা করে, বাবা মা হয়তো শাস্তি দেন, মানুষের কাছে লজ্জা পেতে হয় কাজেই অধিকাংশ শিশুই সতর্ক হয়ে যায়। কিন্তু তা সত্ত্বেও দেখা যায় ৬।৭ বৎসর পর্য্যন্ত বিছানায় মোতার দৃষ্টান্ত কম নয়। কথনো কথনো দশ বারো বৎসর পর্য্যন্তও এ বদভ্যাস দেখা যায়। এমন কি পরিণত বয়সেও বিছানা নষ্ট করে এমন মানুষ আছে।১৩

কোন দৈহিক কারণ যথা মূত্রাশয়ের পেশীর দৌর্বল্য এর মূলে থাকতে পারে। শিশুকালে বিছানার বাইরে নিয়মিত সময়ে প্রস্রাব করবার অভ্যাসটির অভাবও এর কারণ হ'তে পারে। তবে অধিকাংশ ক্ষেত্রে এর পশ্চাতে মানসিক অশান্তি থাকে। ভীতু, অভিমানী ছেলেদের মধ্যে এ বদভ্যাস বেশী দেখা যায়।১৪

নূতন একটি ভাই বা বোন জন্মালে অনেক শিশু বিছানায় মুততে সুরু করে। তার মায়ের স্নেহের অংশীদারকে শিশু খুসীর চোখে দেখে না। মার স্নেহ সে আর পাবে না এমন ভয় শিশুর মনে জাগে।১৫ মার উপর তার রাগ ও অভিমান হয়। সে তার নিজের দিকে দৃষ্টি আকর্ষণ করতে চায় আর বাবা মার উপর রাগ (aggressive feeling) প্রকাশ করে। শয্যামূত্রের এও একটা প্রধান কারণ।১৬ মা অল্পবয়সে মারা গেলে শিশুদের অনুভূতির জীবনে প্রবল আলোড়ন সৃষ্টি হয় এবং তার ফলে শয্যামূত্র দেখা যায়। মা-মরা অথবা পরিত্যক্ত শিশু, যারা নার্সারীতে মানুষ হচ্ছে তাদের মধ্যে এ অভ্যাস বেশী দেখা যায়। মায়ের স্নেহের অভাবে শিশুর কতরকমের যে বৈকল্য দেখা দেয়, তা বর্তমানের শিশুমনোবিজ্ঞানীরা বহু পর্য্যবেক্ষণ দ্বারা জানতে পেরেছেন।

**এ রোগ সারাবার উপায়**—শিশুর দৈহিক ত্রুটি আছে কিনা এটা পরীক্ষা করা এবং প্রয়োজন হলে চিকিৎসা করানো উচিত। নিয়মিত সময় বিছানার বাইরে প্রস্রাব করানো অভ্যাসটির দিকে মার দৃষ্টি দেওয়া উচিত। তবে এ বিষয়ে বেশী বাড়াবাড়ি করে শিশুকে উত্যক্ত ও উদ্বিগ্ন করে তুললে ফল অনেক সময় উল্টো হয়। রাত্রে শোবার আগে প্রস্রাব করানো উচিত। রাত্রে জল কম খেতে দিলে অথবা গ্লুকোজ খেতে দিলে উপকার হতে পারে। কিন্তু সকলের

---

13. Bowley The Natural development of the Child. P 140
14. Dr. Benjamin spock, Baby & Child care P. 406
15. Bowley The Natural development of the child P. 49 & 130
16. F. M. Tengaden Child Phychology for Professional workers P. 117

থেকে বিছিন্ন হচ্ছে, স্নেহবঞ্চিত পারিবারিক পরিবেশ থেকে তারা বঞ্চিত হচ্ছে। সেখানে সমস্যা তাই, শিশুর জীবনে ও শিক্ষায় মাতৃস্নেহের জীবন্ত স্পর্শের অভাব থেকে উদ্ভূত।

সেখানে ছোট শিশুদের শিক্ষার ভার, নার্শারী ও কিণ্ডারগার্টেন্ স্কুলগুলির উপর রয়েছে। ইংল্যাণ্ডে এই নার্সারী স্কুল সুরু হয়, যখন থেকে সেদেশে শিল্পোন্নতির গোড়াপত্তন হয়। তখন যে সব দরিদ্র স্ত্রী পুরুষ শ্রমিকরা, ফ্যাক্টরীতে কাজ করতে যেতো, তাদের ছেলেমেয়েদের দেখে শুনে রাখাও কিছু শিক্ষার ব্যবস্থা করা ক্রমেই বেশী প্রয়োজন হয়ে উঠেছিল। একশত বৎসরেরও কিছু আগে দরিদ্র শ্রমিকদের নোংরাপল্লীতে রবার্ট ওয়েন্ নার্সারী স্কুল প্রথম স্থাপন করেন। সেখানে মায়েরা কাজে বেরিয়ে যাবার পথে, ছোট ছোট ছেলেমেয়েদের রেখে যেতেন। সন্ধ্যাবেলা আবার বাড়ী ফেরার পথে তাদের নিয়ে যেতেন বাড়ীতে। সারাদিন ওয়েন্ ও তাঁর স্ত্রী এ ছোটদের আগলাতেন, ঘুম পাড়াতেন, খেতে দিতেন আর খোলা আলো বাতাসের মধ্যে, খেলাধূলার মধ্য দিয়ে, তাদের নানা বিষয় শেখাতেন। প্রথম প্রথম জনসাধারণ কিন্তু তাঁর এই পরীক্ষাকে সুদৃষ্টিতে দেখে নি। লোকে ভাবতো, ছেলেমেয়েগুলোর মাথা খাওয়া হচ্ছে, ওরা "জংলী" হচ্ছে। বেত না মারলে বুঝি পড়াশোনা হয়? - বড়লোক আর মধ্যবিত্তদের ছেলেমেয়েরা তো, ওয়েন এর স্কুলে যেতোই না। কিন্তু ক্রমে ক্রমে, এই নার্সারি স্কুল জনপ্রিয় হয়ে উঠতে লাগলো। ছেলেমেয়েদের মায়েদের যেখানে ঘরের বাইরে খাটতে যেতেই হয়, তাদের জন্যে, নার্সারী স্কুল তো খুব বেশী দরকারী ছিল। ইংল্যাণ্ডের নার্সারী স্কুলের আধুনিক রূপ দিয়েছেন, দু'বোন—মার্গারেট ও র‍্যাসেল্ ম্যাক্‌মিলান্। নার্সারী স্কুলগুলি এখন সুশিক্ষিতা শিক্ষিকারা চালান এবং সেখানে শিশুদের শারীরিক স্বাস্থ্য-রক্ষা, ব্যায়াম-চর্চ্চা এবং প্রাথমিক শিক্ষার সুব্যবস্থা আছে। এখন শুধু দরিদ্র শ্রমিকদের সন্তানেরা নয়, মধ্যবিত্ত ও ধনীদের দুলালেরাও নার্সারী স্কুলে সুশিক্ষার সুযোগ পাচ্ছে। গত মহাযুদ্ধের সময় বিমান-আক্রমণ থেকে দেশের ভবিষ্যৎ বংশধরদের রক্ষা করবার জন্যে নগর অঞ্চলের অধিকাংশ শিশুকে পিতা-মাতা পরিবার থেকে বিচ্ছিন্ন করে দেশের অভ্যন্তরে বিভিন্ন ক্ষেত্রে অভিজ্ঞ শিক্ষিকা এবং নার্সদের পরিচালনায় রাখবার ব্যবস্থা হয়। এর ফলে নার্সারী স্কুলের সংখ্যা স্বভাবতঃ খুব বৃদ্ধি প্রায়। দেশে নার্সারী চাহিদা ক্রমেই বেড়ে যাচ্ছে এবং বহুক্ষেত্রে সরকার এ স্কুলের

পরিচালনার ব্যয়ভার বহন কচ্ছেন। এতে যে জনসাধারণের অনেকখানি সুবিধে হয়েছে, শিক্ষার প্রসার ঘটেছে, তাতে সন্দেহ নেই। এই সঙ্গে সঙ্গেই দেশের শিশুদের প্রতি মনোযোগ বৃদ্ধির ফলে, শিশুদের চিকিৎসার জন্যেও তাদের স্বাস্থ্য সম্পর্কে পিতামাতাকে উপদেশ ও সাহায্য দেবার জন্যে, অনেক হাসপাতাল, ক্লিনিক ইত্যাদি খোলা হয়েছে। স্কুল গুলিতেও খেলাধূলা, ব্যায়াম ও নিয়মিত ডাক্তারী পরীক্ষার ব্যবস্থা বাধ্যতামূলক করে' শিশুদের শারীরিক স্বাস্থ্যের প্রতি যথেষ্ট দৃষ্টি দেওয়া হচ্ছে। এ সবই হচ্ছে নার্সারী স্কুলের ভালর দিক। আমাদের দেশেও এ রকম নার্সারী স্কুল অনেক খোলা দরকার। আমাদের দেশে, অধিকাংশ পিতামাতার আর্থিক সাধ্যও নেই, মানসিক যোগ্যতাও নেই বাড়ীতে ছেলেমেয়েদের উপযুক্ত শিক্ষা দেবার। দেশের জনমত সচেতন হ'লে এ বিষয়ে অর্থাভাব সত্ত্বেও, দৃষ্টি দিতে সরকার বাধ্য হবেন।

কিন্তু এর মন্দের দিক আছে। এবং সেটাই বিশেষ করে, এই সম্মেলনে আলোচিত হয়েছিল। এই নার্সারী জনপ্রিয় হয়ে ওঠার ফলে দেখা যাচ্ছে—বাপমায়েরা ক্রমশঃই তাঁদের ছেলেমেয়েদের সম্বন্ধে দায়িত্বটা ঝেড়ে ফেলে, সরকারের কাঁধেই সবটা বোঝা চাপাতে চাচ্ছেন। যাঁদের সঙ্গতি আছে, যথেষ্ট শিক্ষাও আছে, তাঁরাও তাদের ছোট বাচ্চাদের নার্সারী স্কুলে পাঠিয়ে দিয়ে নিশ্চিন্ত হতে চাচ্ছেন। ডে-নার্সারীতে ছেলেমেয়েদের দিনের বেলায় রক্ষণাবেক্ষণ ও শিক্ষার সুবন্দোবস্ত আছে। বিকেলে ছেলেমেয়েরা বাপমায়ের কাছে ফিরে যায়। কিন্তু রেসিডেন্সিয়াল্ বা বোর্ডিং হাউস নার্সারীও আছে—যেখানে শিশুরা সম্পূর্ণভাবে পরিবার থেকে বিচ্ছিন্ন হয়ে, শিক্ষিকা ও পরিচারিকাদের তত্ত্বাবধানেই থাকে-ছুটি-ছাটায় অভিভাবকদের কাছে ফিরে যায়। যারা পিতৃমাতৃহীন, যারা নাম গোত্রহীন, যাদের হয়তো বা রাস্তায় কুড়িয়ে পাওয়া গেছে, অথবা যেখানে পিতা, মাতা বা উভয়ের কুৎসিৎ রোগ বা অপরাধের জন্য আদালতের হুকুমে বিচ্ছিন্ন করে নিয়ে আসা হয়েছে—তাদের জন্যে এ জাতীয় বোর্ডিং স্কুলের খুবই দরকার আছে। কিন্তু দেখা যাচ্ছে, যেখানে সঙ্গত কারণ নেই, সেখানেও ছোট শিশুদের বোর্ডিং স্কুল বা নার্সারীতে পাঠাবার ঝোঁক বেড়ে গেছে। তেমনি শিশুরা রুগ্ন হলে, হাসপাতালে বা ক্লিনিকে পাঠাবার উৎসাহও আগের তুলনায় বেড়েছে। শিশুর মানসিক স্বাস্থ্যরক্ষা সম্পর্কে যাঁদের আগ্রহ আছে, এমন সমস্ত বিশেষজ্ঞরা কিন্তু বলছেন বাপ মায়ের কাছ থেকে ছোট শিশুদের এ বিচ্ছেদ তাদের মানসিক স্বাস্থ্যের পরিপন্থী। বিশ্বস্বাস্থ্য-সংস্থার মানসিক স্বাস্থ্য সংরক্ষণ বিভাগের প্রধান ডাঃ জি, আর, হারগ্রীভস্

বলেছেন, এ বিষয়ে প্রায় সকলেই একমত যে ছ-মাস থেকে সাড়ে তিন বৎসর পর্য্যন্ত শিশুকে মায়ের কাছ থেকে বিচ্ছিন্ন করে দেওয়া শিশুর পক্ষে হানিকর। এতে সমস্ত শিশুরই মানসিক বিকাশ বাধাগ্রস্ত হয়; শৈশবের এই আকস্মিক মানসিক আঘাত পরবর্তী জীবনে নানা ব্যবহারের বিকারের কারণ হয়। অথচ বর্তমানে মায়ের থেকে শিশুদের যখম বোর্ডিং হাউসে বা ক্লিনিকে বিচ্ছিন্ন করে দেওয়া হচ্ছে—তা হচ্ছে নিতান্ত স্বেচ্ছায় এবং অনিবার্য্য কারণে। তিনি আরও বলেছেন, অসুস্থ হলে ছোট শিশুদের হাসপাতালে পাঠানো হয়, এ যুক্তিতে যে সেখানে সুচিকিৎসা হবে। কিন্তু এতে শিশুর মানসিক স্বাস্থ্যের অপুরণীয় ক্ষতি হয়। অধিকাংশ ক্ষেত্রেই এটা নিষ্প্রয়োজন এবং অমার্জ্জনীয় নিষ্ঠুরতা।

ডেরোথী বার্লিংহাম্‌ ও আন্না ফ্রএড্‌ (বিখ্যাত মনোবিজ্ঞানী সিগমুণ্ড্‌ ফ্রএডের ভগ্নী) বিগত যুদ্ধকালে যে সব শিশু পরিবার বিচ্ছিন্ন হয়ে বিভিন্ন নার্সারীতে প্রেরিত ও লালিত পালিত হয়েছে তাদের সম্বন্ধে বহু পর্য্যবেক্ষণ ও পরীক্ষার সুযোগ পেযেছেন। তাঁরা প্রসিদ্ধ হ্যাম্পষ্টেড্‌ নার্সারীর অধীনে কাজ করেছেন এবং এ বিষয়ে প্রত্যক্ষ অভিজ্ঞতা লাভের প্রচুর সুযোগ লাভ করেন। তাঁদের অভিজ্ঞতার ফলাফল এবং বৈজ্ঞানিক সিদ্ধান্ত তাঁরা "ইনফ্যাণ্টস্‌ উইদাউট্‌ ফ্যামিলিজ্‌" এবং "ইয়ং চিল্‌ড্রেন্‌ ইন্‌ ওয়ার টাইম্‌" এ দুটি বইয়ে বিবৃত করেছেন। তাদের মূল সিদ্ধংন্ত হচ্ছে এসব নার্সারীতে শিশুদের দৈহিক যত্ন বাড়ীর চেয়ে অনেক বেশী বৈজ্ঞানিক পদ্ধতিতে হয় কাজেই অধিকাংশ ক্ষেত্রে শিশুদের দৈহিক স্বাস্থ্যের উন্নতি ঘটে। কিন্তু মানসিক ও অনুভূতির সুস্থ বিকাশ অনেকে ক্ষেত্রেই ব্যহত হয় এবং এ শিশুরা সম্পূর্ণ স্বাভাবিক মনোবৃত্তি নিয়ে গড়ে উঠতে পারে না। পিতামাতার স্নেহের অভাব এরা নানা কাল্পনিক বিকল্পের মধ্য দিয়ে পূরণ করতে চেষ্টা করে। তাঁদের মতে শিশুরা দিনের অনেকটা অংশ এবং রাত্রিতে বাড়ীর পিতামাতার পরিবাবের স্বাভাবিক পরিবেশে থাকবে এবং দিনের কিছু অংশ অন্যান্য ছেলেমেযের সঙ্গে একত্র হযে নার্সারী বিদ্যালয়ে কাটাবে এ ব্যবস্থা সব দিক থেকে বাঞ্চনীয়।

মাতৃস্নেহ-বঞ্চিত শিশুদের মানসিক স্বাস্থ্যের অবনতি ঘটেছ এমন কোন প্রমাণ দেখা যাচ্ছে কি? হ্যাঁ, সে প্রমাণ নানাভাবে পাওয়া যাচ্ছে। শিশুদের মধ্যে মানসিক রোগ বা অসুস্থতার সংখ্যা আগের তুলনায় বেড়েছে। যে সব শিশু পরিবেশের সঙ্গে নিজেদের খাপ খাইয়ে নিতে পারছে না তাদের সংখ্যা বাড়ছে, শিশুদের মধ্যে অপরাধপ্রবণতা বেড়েছে। এ নিয়ে সে দেশের

চিকিৎসক ও শিক্ষাবিদ্‌রা চিন্তিত হয়ে পড়েছেন। এ সম্মেলনেই আর একজন প্রসিদ্ধ চিকিৎসক ডাঃ ক্রীক বলেছেন, যদিও শিশুপালন ও চিকিৎসা সম্বন্ধে বিশেষ উপদেশ দেবার উপযুক্ত ক্লিনিকের সংখ্যা উল্লেখযোগ্য ভাবে বেড়েছে কিন্তু গত কয় বৎসর ধরে শিশুদের মানসিক বিকার যার চিকিৎসা প্রয়োজন এর সংখ্যা ক্রমে ধীরে ধীরেই বেড়েই যাচ্ছে এবং এটা একটা আতঙ্ককর এবং অত্যন্ত জরুরী সমস্যায় দাঁড়িয়েছে।

এই সম্মেলন যখন বসেছিল, তখন অন্যত্র অনুরূপ আর একটি সম্মেলনও অনুষ্ঠিত হয়েছিল, সেটা হচ্ছে ন্যাশন্যাল বেবী ওয়েলফেয়ার কাউন্‌সিল এর বার্ষিক অধিবেশন। সেখানে আলোচ্য বিষয় ছিল, অপরাধের জন্য অভিযুক্ত :শিশু (Children in trouble)। সে সম্মেলনেও মিসেস্ ডব্লিউ, ই, ক্যাভানা (ইনি বার্মিহাম বিশ্ববিদ্যালয়ে সোস্যাল ষ্টাডিজ-এর অধ্যাপক, এবং বার্মিংহাম শিশু-বিচারালয় ও জুভেনাইল কোর্টের একজন সদস্য শিশুদের অপরাধপ্রবণতা বৃদ্ধির প্রতি দৃষ্টি আকর্ষণ করেন এবং তিনিও এ অবস্থার কারণ নির্দে´শ করতে গিয়ে বলেছেন যে, এ বিষয়ে স্থির সিদ্ধান্ত উপনীত হওয়া অত্যন্ত কঠিন হলেও আধুনিক অধিকাংশ পরীক্ষার ফল এই যে এর সর্বপ্রধান কারণ হচ্ছে, অসন্তোষজনক পারিবারিক পরিচয়। সিরিল বার্ট তাঁর 'দি ইয়ং ডিলিকোয়েণ্ট' নামক প্রামানিক গ্রন্থে বহু গবেষণার পর শিশুর অপরাধপ্রবণতার পনেরোটি প্রধান কারণ নির্দে´শ করেছেন ; তাতে গৃহে পিতামাতার স্নেহ এ সুশাসনের অভাবকে প্রথম স্থান দিয়েছেন, এবং আশ্চর্য মনে হলেও, দারিদ্র্যের স্থান নির্দে´শ করেছেন, প্রায় সর্ব্বশেষ। শিশুদের অপরাধপ্রবণতা বৃদ্ধির সঙ্গে সঙ্গেই দেখা যাচ্ছে সন্তানদের প্রতি অমনোযোগ বা নিষ্ঠুরতার অপরাধে দণ্ডিত, পিতা বা মাতার সংখ্যাও ক্রমশঃ বেড়েছে। ১৯৩৯ সালে এ সংখ্যা ছিল ৩৫৩, ১৯৪৬ সালে ৬২৭, ১৯৪৯এ ৪৮৮, ১৯৫০ সালে ৫১০, আর ১৯৫১ সালে সংখ্যা দাঁড়ায় ৫৬১০। সমাজ-বিজ্ঞানের পণ্ডিতেরা এ দু'টি ঘটনাকে কার্যকারণ সম্বন্ধযুক্ত বলে মনে করেন। অর্থাৎ ইংল্যাণ্ডে দেখা যাচ্ছে পারিবারিক জীবন শিথিল হচ্ছে, শিশুদের মানসিক স্বাস্থ্যেরও অবনতি ঘটছে। তাই ডাঃ মিলড্রেড ক্রীক স্বাবধান বাণী উচ্চারণ করেছেন। তিনি আশঙ্কা প্রকাশ করেছেন যে বর্ত্তমান সমাজে এমন সব লক্ষণ দেখা যাচ্ছে যাতে হয়তো সুস্থ ও সুন্দর পারিবারিক জীবন পূর্বাপেক্ষা কঠিন হয়েছে। শিশু যেখানে মায়ের স্নেহের নিশ্চিন্ত নির্ভর থেকে বঞ্চিত, সেখানে সে মানসিক স্থৈর্য হারায় এবং সেখানে সে সবল ও নিঃশঙ্ক